গ

গগানো (মুমূর্ষু অবস্থায়) গছানো (গচ্ছিত) গড়া (গঠন) গড়ানো (গলিত ; শয়ন) গতানো (গমিত) গজানো গলা (গলন) গর্জানো (গর্জন) গাওয়া (গান গাওয়া) গাদানো (ঠেসে দেওয়া) গালানো গেলা (গিলন) গোঁগানো গোংরানো (গোঁ গোঁ শব্দ করা) গোঁয়ানো গোছানো গোঁজা বা গোঁজ্‌ড়ানো গোটানো গোঁতানো গোনা (গণন) গোনানো (গুনিয়ে দেওয়া) গোলা গুম্‌রোনো গুঁতোনো গুলোনো গুছোনো গুটোনো গাঁজানো বা গেঁজানো(fermented হওয়া) গাবানো (স্পর্ধা প্রচার করা ; পুষ্করিণীর জল নষ্ট করা) গুঁড়ানো (গুঁড়া বা চূর্ণ করা)।

ঘ

ঘটা (ঘটন) ঘনানো ঘব্‌ড়ানো ঘসা (ঘর্ষণ) ঘস্‌ড়ানো বা ঘস্‌টানো ঘাঁটা ঘেরা ঘেঁসা ঘোচা ঘোঁটা ঘোরা ঘোলানো ঘুমানো ঘুসানো ঘুস্‌টানো ঘুরোনো ঘাড়ানো (ঘাড়ে দায়িত্বগ্রহণ করা) ঘেঙানো (কাতরোক্তি করা) ঘেঁতানো।

চ

চর্চা চড়া চলা চরা চসা চট্‌কানো চড়ানো (চড় মারা ; উচ্চ করা বা উচ্চ স্থানে রাখা) চল্‌কানো চম্‌কানো চাখা চাগা (উত্তেজিত হওয়া) চাঁচা চাটা চাপা চারানো চালানো চাপ্‌ড়ানো চেতানো চেনা চিবোনো চেরা চিরোনো চোকানো চোখানো (তীক্ষ্ণ করা) চেঁচানো চোটানো চোবানো (নিমজ্জিত করা) চোরানো চোষা চোনা (চুনে লওয়া) চোপ্‌সানো চান্‌কানো (প্রতিমা ও পুত্তলিকা প্রভৃতির চক্ষু অঙ্কন করা, কৃষ্ণনগর অঞ্চলে গ্রাম্য চিত্রকরের মধ্যে ব্যবহৃত) চিম্‌টানো (চিম্‌টি কাটা ; রসহীন হওয়া) চেপ্‌টানো (চেপটা করা) চিক্‌রানো (চেঁচানো) চোপানো (অস্ত্রদ্বারা থোড়া)।

ছ

ছকা (ছক্ কাটা) ছড়ানো ছাঁকা ছাঁটা ছাড়া ছাঁদা ছানা (ছেনে লওয়া) ছাওয়া ছেঁড়া ছেঁচা ছটানো ছোঁচানো (শৌচ) ছোটা ছোঁড়া ছোলা (ছুলে দেওয়া) ছোঁয়া ছোব্‌লানো ছিটোনো ছুটোনো ছোটানো ছিট্‌কানো বা ছট্‌কানো ছাপানো (ছাপ দেওয়া ; ছাপিয়ে উঠা) ছেঁচ্‌ড়ানো (ঘর্ষণ সহকারে টানিয়া লওয়া) ছোবানো বা ছোপানো (রঞ্জিত করা)।

জ

জড়ানো জপা জমা জম্‌কানো জ্বলা জ্বরা জাঁকা (জাঁকিয়ে উঠা) জারা (জারণ) জানা জ্বালা জেতা জোটা জোতা জোড়া জ্যাব্‌ড়ানো জিয়োনো জিরোনো জুতোনো জুটনো জুড়োনো জুয়োনো জল্‌শনো জবানো (জবাই করা) জাগা জাওরানো (রোমন্থন করা)।

ঝ

ঝরা ঝল্‌সানো ঝাঁকানো (অধ্যাকম্পন) ঝাঁক্‌রানো ঝাঁটানো ঝাড়া ঝাঁপা ঝাম্‌রানো (অধ্যামর্ষণ) ঝালানো (অধ্যালেপন) ঝাঁকা ঝোলা ঝিমনো ঝট্‌কানো (অস্ত্রের আঘাতে দ্বিধা করা) ঝাঁজানো (তীব্রতা উৎপাদন)।

ট

টকা (টকিয়া যাওয়া) টলা টপ্‌কানো টহলানো টস্‌কানো টানা টাঁকা টেপা টোকা টুটা টেঁকা টোয়ানো (টুইয়ে দেওয়া) টিকনো টোপানো (বিন্দু বিন্দু করিয়া পড়া) টাটানো (ব্যথা করা) টাউরানো (শীতে শরীর টাউরে যাওয়া, অবশ হওয়া)' টোকা (note করা)।

ঠ

ঠকা ঠাসা ঠাওরানো ঠেকা ঠেলা ঠেসা ঠেঙানো ঠোকা ঠোকরানো ঠোসা।

ড

ডলা ডরানো ডাকা ডোক্‌রানো ডোবা ডিঙনো ডালানো (গাছের ডাল কাটিয়া দেওয়া)।

ঢ

ঢাকা ঢালা ঢিলোনো ঢ্যালানো ঢিপোনো ঢিকোনো ঢোকা ঢোলা ঢোঁসানো ঢুকোনো ঢ্যাকানো (ধাক্কা

দেওয়া) ঢল্‌কানো (কোনো তরল পদার্থ ঢালিয়া ফেলা এবং তাহাকে কোনো একটি নির্দিষ্ট দিকে লইয়া যাওয়া)।

ত

তরা (তরে যাওয়া) তলানো তড়বড়ানো তাকানো তাড়ানো তাংড়ানো তাসানো তোব্‌ড়ানো তোলা তোড়া (তুড়ে দেওয়া) তোত্‌লানো তাতানো (উত্তপ্ত করা)।

থ

থতা (থতিয়ে যাওয়া) থাকা থামা থম্‌কানো থাব্‌ড়ানো থোড়া (থুড়িয়ে দেওয়া) থিতোনো থোয়া থেঁত্‌লানো থাড়ানো (to make erect) থেব্‌ড়ানো (কোমল পদার্থে চাপ দিয়া চেপটা করা)।

দ

দমানো (বলপ্রয়োগে নত করা) দাঁড়ানো দাঁতানো (দাঁত বহির্গমন হওয়া) দাপানো (হস্তপদাদি আস্ফালন করা) দাব্‌ড়ানো দাবানো (দমানো) দোলানো দেওয়া দেখা দোষানো (দোষ প্রদর্শন) দৌড়োনো দড়বড়ানো দপ্‌দপানো দোয়ানো (দোহন করা) দোম্‌ড়ানো।

ধ

ধরা ধসা ধাওয়া ধোয়া ধোয়ানো ধোনা (তুলা ধোনা, অর্থাৎ তাহার আঁশগুলা পরস্পর বিচ্ছিন্ন করা)।

ন

নড়া নাচা নাড়া নাওয়া নাবা বা নামা নাদা নেতানো (নেতিয়ে পড়া) নেলানো নেংড়ানো নিড়োনো নিকোনো নোওয়া নিছোনো নিবোনো নেবা নেটানো (ছেঁচ্‌ড়ে লইয়া যাওয়া ; সংস্পর্শে আনা) নলানো (খেজুরগাছ হতে রস গ্রহণজন্য গাছে নল সংযুক্ত করা)।

প

পচা পটানো পড়া পড়া (পাঠ-কৃ) পরা পলানো পশা পাকা পাকানো পাওয়া পাঠানো পাড়া পানানো (গোরু পানিয়ে যাওয়া) পেঁচানো পোঁচানো পোঁছা পোড়া পোঁতা পোওয়ানো পোরা পোষা পেশা (পুজিয়ে বা পূরণ করিয়া পুজান দেওয়া) পেটানো পিছনো পিটোনো পিল্‌কানো পাক্‌ড়ানো পট্‌কানো পারা পাশানো (পাশ দেওয়া তাস-খেলায়) পেঁজা বা পিজা (তুলা প্রভৃতির আঁশ পৃথক করা) পিছ্‌লানো পিট্‌পিটোনো (চক্ষু পিটপিট করা)।

ফ

ফলা ফস্‌কানো ফাটা ফাড়া ফাঁদা ফাঁসা ফিরোনো ফুক্‌রোনো ফুলোনো ফুরোনো ফুটোনো ফুঁপোনো ফেলা ফেটানো ফেরা ফোঁকা ফোলা ফোটা ফোঁসানো ফোক্‌রানো ফাঁপা ফের্‌কানো (হঠাৎ রাগাদি-প্রযুক্ত চলিয়া যাওয়া) ফেনানো (ফেনাযুক্ত করা) ফোঁড়া (বিদীর্ণ করা) ফুসানো : ফুস্‌লানো (কুপরামর্শ গোপনে দেওয়া)।

ব

বহা বকা বখানো (বখিয়ে দেওয়া) বধা বনা বওয়া বদ্‌লানো বলা বসা বাঁকানো বাগানো বাঁচা বাচানো (বাচিয়ে দেওয়া) বাছা বাজা বাঁধা বানানো (তৈয়ার করা) বাড়া বাওয়া বেছানো বেড়ানো বিওনো বিকোনো বিগ্‌ড়ানো বিননো বিলানো বিষানো (বিষাক্ত হওয়া) বেচা বেলা (রুটি বেলা) বুঁচোনো বুজোনো বুঝোনো বুড়োনো বুনোনো বুলোনো বোঁচানো বোজা বোঝা বোড়ানো বোনা বোলানো বেড়ানো বেতোনো (বেতদ্বারা মারা) বাত্‌লানো বিঁধোনো।

ভ

ভজা ভরা ভড়্‌কানো ভাগা ভাঙা ভাজা ভাঁড়ানো ভাঁটানো (ভাঁটিয়ে দেওয়া) ভানা ভাপানো ভাবা ভাসা ভিজোনো ভিড়োনো ভুগোনো ভুলোনো ভেঙানো বা ভেঙচানো ভেজানো (বন্ধ করা) ভেপ্‌সানো ভেজানো (আর্দ্র করা) ভোগানো ভোলানো ভিয়ানো (মিষ্টান্ন প্রস্তুত করা) ভাঁড়ানো (ভাঁড়ামি করা ; প্রতারণা করা) ভাব্‌ড়ানো (অকৃতকার্যতা-নিবন্ধন চিন্তা করা) ভ্যাকানো।

ম

মচ্‌কানো মজানো মওয়া (মন্থন করা) মরা মলা (মর্দন করা) মাখা মাঙা মাজা মাড়া মাতা মানা (মান্য করা) মাপা মারা মিটোনো মিওনো মিলোনো মিশোনো মুখোনো (মুখিয়ে থাকা) মুড়োনো মুতোনো মেটানো মেলানো মেশানো মোটানো মোড়ানো মোতা মোদা মোছা মোস্‌ড়ানো (হতাশ্বাস হওয়া) মস্‌টানো (ময়দা মস্‌টানো)।

য

যাচা যাওয়া যাঁতানো।

র

রগ্‌ড়ানো রঙানো রচা রটা রওয়া রসা রাখা রাগা রাঙানো রুচোনো রোখা রোচা রোপা রোওয়া।

ল

লড়া লতানো লওয়া লাফানো লুকোনো লুটোনো লেখা লেপা লোটা লোঠা লাঠানো (লাঠিদ্বারা প্রহার করা) লুফা বা লোফা (শূন্য হইতে পথে কোনো পদার্থকে ধরা)।

শ

শাসানো শিসনো শোষা শেখা শিখোনো শিউরোনো শোওয়া শুকোনো শোধ্‌রানো শোনা শাপানো (অভিসম্পাত করা) শিঙোনো (প্রথম শৃঙ্গোদ্গম হওয়া)।

স

সট্‌কানো সঁপা সওয়া সরা সাজা সাধা সাম্‌লানো সাঁৎরানো সাঁৎলানো সানানো সারানো সিটকোনো সুধানো সেঁকা সেঁচা সেঁধানো (প্রবেশ করা) সোঁকা সোল্‌কানো সাঁটানো সাপানো (সর্প-কর্তৃক দংশিত হওয়া) সারানো।

হ

হটা হওয়া হাঁকা হাগা হাঁচা হাজা হাঁটা হাঁট্‌কানো হাতানো হাৎড়ানো হাঁপানো হারা হাসা হেদোনো হেলা হেরা হ্যাঁচ্‌কানো (হঠাৎ জোরে টানা)।

ক্ষ

ক্ষওয়া ক্ষরা ক্ষেপানো (ক্ষিপ্ত করা) ক্ষুরোনো (প্রসবকালীন গোবৎসের প্রথম ক্ষুর নির্গমন)।

১৩০৮

# গ্রন্থপরিচয়

রচনাবলীর বর্তমান খণ্ডে মুদ্রিত গ্রন্থগুলির প্রথম সংস্করণ, বর্তমানে স্বতন্ত্র গ্রন্থাকারে প্রচলিত সংস্করণ, রচনাবলী-সংস্করণ, এই তিনের পার্থক্য সংক্ষেপে ও সাধারণভাবে নির্দেশ করা গেল।

বিশ্বভারতী-প্রচলিত রবীন্দ্র-রচনাবলীর একাদশ ও দ্বাদশ খণ্ড বর্তমান গ্রন্থের অন্তর্ভুক্ত হইল।

## গীতাঞ্জলি

গীতাঞ্জলি ১৩১৭ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়।

ক্ষিতিমোহন সেন মহাশয়ের নিকট গীতাঞ্জলির অনেক অংশের পাণ্ডুলিপি রক্ষিত ছিল; তাহারই সাহায্যে গীতাঞ্জলির অনেক গান ও কবিতার রচনাস্থান নির্দিষ্ট, এবং রচনা-তারিখ ও পাঠ সংশোধিত হইয়াছে। মোহনলাল গঙ্গোপাধ্যায়-সংগ্রহে গীতাঞ্জলির অনেক গানের কবির হাতে লেখা প্রেস-কপি রক্ষিত ছিল, তাহা হইতেও সাহায্য পাওয়া গিয়াছে।

১৩৩৪ সালে প্রকাশিত সংস্করণে 'যাবার দিনে এই কথাটি' গানটি প্রথম গীতাঞ্জলির অন্তর্গত হয়। পাণ্ডুলিপি-পর্যালোচনার ফলে এই গানটির রচনা-তারিখ জানা গিয়াছে ও তদনুসারে ২৫ বৈশাখ ১৩৪৯-এ প্রকাশিত সংস্করণে কালানুক্রমে সন্নিবেশিত হইয়াছে। গানটির পাণ্ডুলিপির প্রতিলিপিও এই খণ্ডে মুদ্রিত হইল।

গীতাঞ্জলির প্রথম সংস্করণে মুদ্রিত 'বাঁচান বাঁচি মারেন মরি' গানটি মাঘ ১৩৩২ সংস্করণে বর্জিত হয়, তদবধি এটি গীতাঞ্জলিতে আর মুদ্রিত হয় না। গানটি প্রায়শ্চিত্ত নাটকের অন্তর্গত; প্রায়শ্চিত্ত রবীন্দ্র-রচনাবলীর নবম খণ্ডে (সুলভ পঞ্চম) মুদ্রিত হইয়াছে।

গীতাঞ্জলির পাণ্ডুলিপি হইতে অনেকগুলি গানের মূল বা স্বতন্ত্র পাঠ মুদ্রিত হইল, গ্রন্থে মুদ্রিত পাঠ হইতে সেগুলি অনেকাংশে পৃথক।—

৫০

নিভৃত প্রাণের পরম দেবতা
　　　　যেখানে বসেন একা
সেথাকার দ্বার খোলো হে ভকত,
　　　　লভিব তাঁহার দেখা।
শুনেছি কেবলি বাহিরের কথা,
শুনি নি গভীর গোপন বারতা,
নীরব নিবিড় সন্ধ্যাবেলার
　　　　আরতি হয় নি শেখা।
করুণা করিয়া বাহু ধরি মোর
　　　　আমারে দেখাও তবে—
পূজার থালায় জীবনপ্রদীপ
　　　　কেমনে সাজাতে হবে।
যেথা নিখিলের অমর সাধনা
মহাপূজালোক করিছে রচনা

সেথায় কেমনে রাখিয়া আসিব
একটি জ্যোতির রেখা।[১]

৫২

তুমি আমার আপন, তুমি
আছ আমার কাছে,
তোমার মাঝে মোর জীবনের
সব আনন্দ আছে—
এই কথাটি বলতে দাও হে বলতে দাও।
আমায় দাও সুধাময় সুর,
আমার বাণী করো সুমধুর,
আমার প্রিয়তম তুমি, এই কথাটি
বলতে দাও হে বলতে দাও!
তোমার মধু ঢালো চিত্তে মম,
বাক্য করো সুধাসম,
তুমি আমার প্রিয়তম
এই কথাটি বলতে দাও।
এই নিখিল আকাশ নিখিল ধরা
তোমারি আনন্দে ভরা,
তুমিই আমার হৃদয়হরা
এই কথাটি বলতে দাও।
আমার দৈন্য বুঝেই ভালোবাস,
দুঃখ দেখেই কাছে আস,
ক্ষুদ্র জেনেই স্নেহে হাস,
এই কথাটি বলতে দাও।

৫৭

আজি বসন্ত আগত দ্বারে।
গোপনে রব না আমি
বৃথা ফিরাব না তারে।
খোলো রে হৃদয়দল খোলো,
ভোলো রে আপনারে ভোলো,
এই সংগীতমুখর আকাশে
গন্ধ বিকাশিয়া তোলো—
এই বাহির ভুবনে দিশাহারা
ছড়াও মাধুরী ভারে ভারে।

১ এই রচনাটি সংশোধিত আকারে ভারতীতে প্রকাশিত হইয়াছিল। ভারতীর সেই সংখ্যায় নন্দলাল বসুর একখানি চিত্রও প্রকাশিত হয়। চিত্রটি দেখিয়া গানটি লিখিত, ভারতীতে এইরূপ সংবাদ প্রকাশিত হইয়াছিল।

ওগো নিবিড় বেদনা বনমাঝে
আজি পল্লবে পল্লবে বাজে,
গগনে কাহার পথ চাহি
ব্যাকুল বসুন্ধরা সাজে।
দখিন পবন কর হানে
বার বার কেন প্রাণে—
আজি সৌরভবিধুর বিভাবরী
কেন জাগে বিনিদ্র নয়ানে।
ওগো সুন্দর, বল্লভ, স্বামী,
তুমি নীরবে ডাকিছ কারে ?

## গীতিমাল্য

গীতিমাল্য ১৩২১ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়।

দিনেন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের নিকট গীতিমাল্যের অধিকাংশ গানের পাণ্ডুলিপি রক্ষিত ছিল। তাঁহার পত্নী কমলা দেবীর সৌজন্যে উক্ত পাণ্ডুলিপি অবলম্বনে গীতিমাল্যের কোনো কোনো গানের পাঠ ও রচনা-তারিখ সংশোধিত হইয়াছে।

গীতিমাল্যের প্রথম সংস্করণ হইতে 'কে নিবি গো কিনে আমায়, কে নিবি গো কিনে'র রচনা-স্থান Vale of Health, Hampstead, এবং রচনা-তারিখ জুলাই ১৯১২ মুদ্রিত হইয়া আসিতেছে। দিনেন্দ্রনাথের সংগ্রহ হইতে প্রাপ্ত পূর্বোক্ত গানের খাতায় ইহার পাণ্ডুলিপি নাই। স্থান-তারিখের এই নির্দেশ যে ভ্রমাত্মক প্রভাতকুমার মুখোপাধ্যায় সে বিষয়ে আমাদের দৃষ্টি আকর্ষণ করিয়াছিলেন। সন্তোষচন্দ্র মজুমদারকে 508 W. High Street, Urbana. Illinois, U. S. A. হইতে ২৪ পৌষ ১৩১৯ [৮ জানুয়ারি ১৯১৩] তারিখে লিখিত রবীন্দ্রনাথের নিম্নমুদ্রিত পত্রটি হইতে রচনার স্থান-তারিখ নির্দেশ করা সম্ভব হইল।—

নরেন্দ্র সিংহকে কয়েকদিন হল তাঁর সুরুলের বাড়ির অবস্থা জানিয়ে চিঠি লিখেছি। আমার চিঠি পেয়ে যদি তিনি নিষ্কৃতি দেন তা হলে ভালোই, না যদি দেন তা হলে ঐ ভাঙা সম্পত্তিই প্রসন্নমনে শিরোধার্য করে নিতে হবে। লোকসান জিনিসটাকে মর্মের মধ্যে বিঁধিয়ে রক্ত বিষাক্ত করে তোলবার দরকার নেই— যা গেছে তাকে যেতে দাও, যা এসেছে তাকে নিয়ে নাও এবং যতটুকু তার কাছ থেকে আদায় করে নিতে পার সেইটুকুই আদায় করে নাও। সংসারের এই-সমস্ত ছোটোখাটো লোকসানের কামড়গুলো পিঁপড়ে লাগার মতো— তারা অতি ক্ষুদ্র। কিন্তু যদি তাদের লেগে থাকতে দাও তা হলে তারা সমস্তটাকে ক্ষয় করে ফেলে। অতএব ঝেড়ে ফেলে দাও। জীবনের অন্তরতর প্রসন্নতা সুরুলের ভাঙা বাড়ির চেয়ে ঢের বড়ো। আজ সকালে বসে খামকা একটা কবিতা লিখতে ইচ্ছা হল— ধাঁ করে লিখে ফেললুম। লেখা হয়ে গেলে তার পর চেতনা হল এটা আমারই জীবনের ইতিহাস— আমার জীবন-দেবতা হাস্যমুখে সেইটা লিপিবদ্ধ করেছেন। জীবনে কিরকম লাভের ব্যাবসাটা যে আমি ফেঁদেছি তিনি বিষয়ী লোকের কাছে সেইটি প্রকাশ করে দিয়েছেন। তোমরা তো দেখতেই পাচ্ছ, অনেক ঘোরাঘুরির পর শেষকালে নিঃসম্বল খরিদ্দারদের কাছে বিনা মূল্যে কিরকম বিক্রিটা হল।—

'কে নিবি গো কিনে আমায় কে নিবি গো কিনে ?'
পসরা মোর হেঁকে হেঁকে বেড়াই রাতে দিনে।

গীতিমাল্যের অধিকাংশ রচনার পাণ্ডুলিপি রবীন্দ্রভবনে সংগৃহীত আছে। পাণ্ডুলিপি সংগ্রহ

বিষয় এবং সাময়িক পত্রে প্রকাশ সম্পর্কে বিস্তারিত তথ্য স্বতন্ত্র আকারে প্রচারিত গীতিমাল্য গ্রন্থে দ্রষ্টব্য।

রবীন্দ্র-রচনার বহু পাঠভেদের কথা সুবিদিত ; গীতিমাল্য এর ব্যতিক্রম নয়। ১৮-সংখ্যক রচনার যে ছত্রটি প্রথমাবধি ভ্রমবশত গীতিমাল্যে মুদ্রিত ছিল না (স্তবক ২, ছত্র ৫), পাণ্ডুলিপি-দৃষ্টে তাহা স্বতন্ত্র গ্রন্থের সেপ্টেম্বর ১৯৭১ সংস্করণে এবং রবীন্দ্র-রচনাবলী ১১শ খণ্ডের (চৈত্র ১৩৭৯) যথাস্থানে সংকলিত হইয়াছে। ৪৭-সংখ্যক রচনার সপ্তম ছত্রে 'তুমিই সংকট' পাঠটিও মুদ্রণপ্রমাদ ; কেননা, পাণ্ডুলিপি, প্রবাসী (চৈত্র ১৩২০), স্বরলিপিগ্রন্থ, সর্বত্র পাঠ 'তুমি সংকট'।

১৫-সংখ্যক রচনার দ্বিতীয় ছত্রে 'আমার মায়া'র পাণ্ডুলিপি-ধৃত পাঠ 'তোমার মায়া'। প্রবাসী পত্রের ভাদ্র ১৩১৯ সংখ্যায় এই পাঠ মুদ্রিত। ইংরেজি গীতাঞ্জলির ৭১-সংখ্যক কবিতায় রবীন্দ্রনাথ-কৃত অনুবাদ : 'such is thy maya'।

'রাত্রি এসে যেথায় মেশে দিনের পারাবারে' গানটির তারিখ প্রথম সংস্করণে আছে '১৩১৫'। এই গানটি গীতাঞ্জলি ও গীতিমাল্য দুই পাণ্ডুলিপিতেই কবির স্বহস্তে লিখিত আছে। গীতাঞ্জলির পাণ্ডুলিপিতে তারিখের নির্দেশ আছে '১৫ আশ্বিন নিশীথে'। গীতিমাল্যের পাণ্ডুলিপিতে তারিখ উল্লিখিত আছে '১৯১০'। তদনুসারে রচনার সাল ১৩১৭ হইবে।

## গীতালি

গীতালি ১৩২১ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়।

গীতালির 'আশীর্বাদ' ও ১-৬৭ -সংখ্যক গানের পাণ্ডুলিপি দিনেন্দ্রনাথ ঠাকুর ও পরবর্তী গানগুলি রথীন্দ্রনাথ ঠাকুর -সংগ্রহ হইতে দেখিবার সুযোগ পাওয়া গিয়াছে এবং তাহা অবলম্বনে কোনো কোনো রচনার স্থান তারিখ ও পাঠ সংশোধিত হইয়াছে। কোনো কোনো রচনার মূল পাঠ মুদ্রিত পাঠ হইতে বহুলাংশে স্বতন্ত্র ; মূল পাঠগুলি নিম্নে মুদ্রিত হইল :

### ২৩

কেন আর মিথ্যা আশা বারে বারে।
ওরে তোর সঙ্গে যে কেউ যাবে না রে।
এ তোমার রাত্রিশেষের ভোরের পাখি
তোমারেই একলা কেবল গেল ডাকি—
যা রে তুই বিজন পথে চলে যা রে।
ওদের ওই হৃদয়-কুঁড়ি শিশির-রাতে
বসে রয় চোখের জলের অপেক্ষাতে।
মেটাতে পারবে না যে আঁধার নিশা
তোমার এই ফোটা ফুলের আলোর তৃষা—
সে যে তাই চেয়ে আছে পুবের পারে।

### ৩০

তীরে কি আর আসবে না তোর তরী।
ঢেউ দেখে তুই মরিস ডরে
সেই লাজেতেই মরি।

চেয়ে ঝড়ের মেঘের পানে
শান্তি যে তোর নাই রে প্রাণে—
কাণ্ডারী তোর হাসছে বসে
ডান হাতে হাল ধরি।
মিথ্যা স্বপন তোর
এমনি করে জড়িয়েছে রে ঘুচল না তার ঘোর।

[পরবর্তী স্তবক অপরিবর্তিত]

৫১

খুশি হ তুই আপন মনে।
যেমন আছিস তেমনি থাকিস—
ফিরিস কিসের অন্বেষণে।
চাস নে কিছু, কোস নে কিছু,
চলিস নে আর কারো পিছু,
হৃদয়টি তোর থাক্-না ভরা
শূন্য ফুলের অলখ ধনে।
ওঠে পড়ে আঁধার আলো—
ঢেউ খেলে রে দিবানিশি
চার দিকে তোর মন্দ ভালো।

[পরবর্তী স্তবক অপরিবর্তিত]

৮২

এই-যে ব্যথা এল আমার দ্বারে
এরে আমি ফিরিয়ে দেব না রে।
জাগতে হবে সারা রাতি,
ঝড়ের হাওয়ায় ব্যাকুল বাতি
জ্বালিয়ে নিতে হবে বারে বারে।
আমার যদি শক্তি নাহি থাকে
ধরার দুঃখ আমায় কেন ডাকে।
ওগো প্রলয়, ওগো রুদ্র,
ক্ষুদ্র আমি নই তো ক্ষুদ্র,
ভয় যে আমি ভয় করি নে তারে।

৮৩

আমি পথিক, পথ যে আমার সাথি।
কয় সে কথা দিনের বেলা, গায় সে সকল রাতি।
কত যুগের রথের রেখা
বুকে তাহার আছে লেখা,

কত ক্লান্ত আশা ঘুমায়
বুলায় আঁচল পাতি।
কবে বাহির হয়েছিলেম
কার আছে তা মনে।
যাত্রা আমার নূতন হল
প্রতি ক্ষণে ক্ষণে।
আমার আশা পথের আশা,
এই পথেরই ভালোবাসা,
পথে চলার নিত্যরসে
চিরজীবন মাতি।

৮৪

বৃন্ত হতে ছিন্ন করে শুভ্র কমলগুলি
কে এনেছে তুলি।
তবু ওরা চায় যে মুখে সে নহে ভর্ৎসনায়,
শেষ নিমেষের পেয়ালা ভরে অম্লান সান্ত্বনায়,
মরণের অঙ্গনে এসে মাধুরীসংগীত বাজায় ক্লান্তি ভুলি
ওই-যে কমলগুলি।

এরা তোমার নিমেষ-কালের নিবিড়নন্দন
নীরব চুম্বন—
আমার আঁখি-পল্লবেতে মিলায় মরি মরি
তোমারি সুগন্ধ-শ্বাসে সকল বক্ষ ভরি।
হে কল্যাণলক্ষ্মী, এ যে আমার চিত্তে তব করুণ অঙ্গুলি,
ওই-যে কমলগুলি।

৯৮

পথের সাথি নমি বারংবার,
পথিকজনের লহো নমস্কার।
ওহে বিদায়, ওহে ক্ষতি,
ধুলার 'পরে চরম নতি,
ক্লান্ত প্রাণের লহো নমস্কার।
ওহে মরণ, হে বিরতি,
ওহে দিনশেষের পতি,
ভাঙা বাসার লহো নমস্কার।
ওহে নব প্রভাতজ্যোতি,
ওহে চিরদিনের গতি,
নব আশার লহো নমস্কার।
জীবন-রথের হে সারথি,
ওহে নিত্য পথের পথী,
পথে চলার লহো নমস্কার।

স্পষ্ট উল্লেখ না থাকিলেও গীতালি রথীন্দ্রনাথ ঠাকুর ও প্রতিমা দেবীকে উৎসর্গীকৃত, এবং গ্রন্থারম্ভে মুদ্রিত 'আশীর্বাদ' কবিতাটি তাঁহাদের উদ্দেশেই রচিত। এই কবিতাটির মূল পাঠ নিম্নে মুদ্রিত হইল—

আশীর্বাদ

আজ আমি তোমাদের সঁপিলাম তাঁরে—
তোমরা তাঁহারি ধন আলোকে আঁধারে।
জেগেছি অনেক রাত্রি ভেবেছি অনেক—
ক্ষণেক বা আশা হয়, আশঙ্কা ক্ষণেক।
হৃদয়ের তোলাপাড়া তুফানের ঢেউ—
মনে ভাবি আমি ছাড়া নাই বুঝি কেউ।
এমন করিয়া বলো কাটে কত কাল,
মাঝি যে তাহারি হাতে ছেড়ে দিনু হাল।

[পরবর্তী ছয় ছত্র অপরিবর্তিত]

কবিতাটির আরো পরিবর্তনের বিষয় চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায় 'রবিরশ্মি'তে উল্লেখ করিয়াছেন। 'ক্ষণেক বা আশা হয় আশঙ্কা ক্ষণেক' ছত্র পরিবর্তন করিয়া লিখিয়াছিলেন 'সংসারে ক্ষণেক আশা, আশঙ্কা ক্ষণেক'; 'এমন করিয়া বলো কাটে কত কাল' ছত্র পরিবর্তন করিয়া লিখিয়াছিলেন 'এ তরী আমারি বলে করেছিনু ভেবে'। এই ছত্র আরো পরিবর্তন করিয়া লিখিয়াছিলেন 'এ তরী আমারি বলে এত মরি ভেবে'। পরের ছত্রে 'হাল'এর পরিবর্তে 'এবে' লিখিয়াছিলেন। 'সংসারে ক্ষণেক আশা, আশঙ্কা ক্ষণেক' ছত্রের পরে যোগ করিয়াছিলেন—

সত্য ঢাকা পড়ে মোর ভয়ে ভাবনায়,
মিথ্যার মুরতি গড়ি ব্যর্থ বেদনায়।
বিশ্ব আনন্দের সৃষ্টি, আনন্দেই ভরা—
মোর সৃষ্টি মায়া দিয়ে স্বপ্ন দিয়ে গড়া।

বহুকাল প্রচলিত একটি মুদ্রণপ্রমাদ পাণ্ডুলিপিদৃষ্টে গীতালির শ্রাবণ ১৩৮৯ সংস্করণে সংশোধিত হইয়াছে: সংখ্যা ১০৬, শেষ স্তবক, প্রথম ছত্র: 'তোর' স্থলে 'তার'। রবীন্দ্র-রচনাবলীর বর্তমান (সুলভ) সংস্করণেও সংশোধিত হইল।

বর্তমান গ্রন্থপরিচয়-ভুক্ত 'গীতালি'র ২৩-সংখ্যক গানটি দিনেন্দ্রনাথ ঠাকুর -কৃত স্বরলিপিসহ 'পল্লীবাণী' পত্রিকার আশ্বিন ১৩২৬ সংখ্যায় প্রকাশিত হইয়াছিল। ইহাতে প্রথম ছত্রে 'মিথ্যা' স্থলে 'মিথ্যে' এবং অষ্টম ছত্রে 'যে' স্থলে 'তো' পাঠান্তর আছে। সম্প্রতি 'বিশ্বভারতী পত্রিকা'র মাঘ-আষাঢ় ১৩৯২-৯৩ 'বিশেষ সংখ্যায় পুনর্মুদ্রিত হইয়াছে।

## সংযোজন

গীতাঞ্জলি গীতিমাল্য ও গীতালি কাব্যের পাণ্ডুলিপি-পুস্তকে সমসাময়িক আরো কয়েকটি গানের পাণ্ডুলিপি পাওয়া গিয়াছে; তাহার মধ্যে কয়েকটি গান ইতিপূর্বে শান্তিনিকেতন পত্র (১৩২৬) ব্যতীত অন্য কোথাও প্রকাশিত হয় নাই, কয়েকটি গান বিভিন্ন গানের সংগ্রহে প্রকাশিত হইয়া থাকিলেও রবীন্দ্র-রচনাবলীর কোনো খণ্ডে এযাবৎ প্রকাশিত হয় নাই। 'অল্প সময়ের ব্যবধানে যে-সমস্ত গান পরে পরে রচিত হইয়াছে তাহাদের পরস্পরের মধ্যে একটি ভাবের ঐক্য থাকা সম্ভবপর মনে করিয়া' সংযোজন-বিভাগে সেগুলি মুদ্রিত হইল। রাজা

নাটকের গানগুলিও এই পর্বের রচনা কিন্তু সেগুলি রবীন্দ্র-রচনাবলীতে একবার প্রকাশিত হইয়াছে বলিয়া পুনর্মুদ্রিত হইল না।

## বলাকা

বলাকা ১৯১৬ খৃস্টাব্দের (১৩২৩ বঙ্গাব্দ) মে মাসে গ্রন্থাকারে প্রকাশিত হয়।

শান্তিনিকেতন-রবীন্দ্রভবনে বলাকার প্রথমটি ব্যতীত অন্য কবিতাগুলির পাণ্ডুলিপি রক্ষিত আছে। সেই পাণ্ডুলিপির সাহায্যে বলাকার রচনাবলী-সংস্করণে কয়েকটি কবিতার রচনাস্থান, রচনাকাল ও পাঠ -সম্পর্কিত নির্দেশ সংশোধিত হইল। প্রথম ও দ্বিতীয় সংস্করণে কবিতাগুলি শিরোনামবর্জিত ছাপা হইয়াছিল। পরবর্তী মুদ্রণসমূহে প্রথম আটটি কবিতায় নাম থাকিলেও, রচনাবলীতে আদ্যোপান্ত প্রথম মুদ্রণের অনুসরণ করা হইল।

'হে বিরাট নদী' (৮) কবিতাটির রচনাবলীতে গৃহীত পাঠে অষ্টম ছত্রটি নূতন, পাণ্ডুলিপি হইতে প্রাপ্ত। 'পাখিরে দিয়েছ গান' (২৮) কবিতাটির প্রথম শ্লোকের পরে পাণ্ডুলিপির পাঠে সম্পূর্ণ একটি নূতন স্তবক আছে :

ফুলের পাতার পুটে রেখে দিলে তব নাম,
    করে সে প্রণাম—
তোমার নামের ভরে মাথা হয় নিচু
    তার বেশি আর নয় কিছু।
দিলে জনমের প্রাতে
    মোর হাতে
শুধু শূন্য সাজিখানি, রক্তে দিলে শান্তিহীন খোঁজা,
    শূন্য ভ'রে এনে দিই পূজা।

বলাকার সকল কবিতাই সাময়িক পত্রে প্রকাশিত, এবং ৩ ও ৪১ -সংখ্যক কবিতা ব্যতীত সবগুলিই শিরোনাম-যুক্ত ছিল। সেই প্রথম প্রচারের তালিকা অতঃপর দেওয়া গেল :

| সংখ্যা | নাম | পত্রিকা |
|---|---|---|
| ১ | সবুজের অভিযান | সবুজ পত্র। বৈশাখ ১৩২১ |
| ২ | সর্বনেশে | সবুজ পত্র। শ্রাবণ ১৩২১ |
| ৩ | আমরা চলি সমুখপানে (বলাকা : আহ্বান) | সবুজ পত্র। জ্যৈষ্ঠ ১৩২১ |
| ৪ | শঙ্খ | সবুজ পত্র। আষাঢ় ১৩২১ |
| ৫ | পাড়ি | সবুজ পত্র। ভাদ্র ১৩২১ |
| ৬ | ছবি | সবুজ পত্র। অগ্রহায়ণ ১৩২১ |
| ৭ | তাজমহল (বলাকা : শা-জাহান) | সবুজ পত্র। অগ্রহায়ণ ১৩২১ |
| ৮ | চঞ্চলা | সবুজ পত্র। পৌষ ১৩২১ |
| ৯ | তাজমহল | সবুজ পত্র। পৌষ ১৩২১ |
| ১০ | উপহার | সবুজ পত্র। মাঘ ১৩২১ |
| ১১ | বিচার | সবুজ পত্র। মাঘ ১৩২১ |
| ১২ | দেওয়া নেওয়া | প্রবাসী। আশ্বিন ১৩২২ |
| ১৩ | যৌবনের পত্র | সবুজ পত্র। আষাঢ় ১৩২২ |
| ১৪ | মাধবী | প্রবাসী। চৈত্র ১৩২২ |

| | | |
|---|---|---|
| ১৫ | আমার গান | সবুজ পত্র। বৈশাখ ১৩২২ |
| ১৬ | রূপ | সবুজ পত্র। ফাল্গুন ১৩২২ |
| ১৭ | প্রেমের পরশ | মানসী। আষাঢ় ১৩২২ |
| ১৮ | যাত্রা | সবুজ পত্র। শ্রাবণ ১৩২২ |
| ১৯ | জীবন মরণ | ভারতী। আশ্বিন ১৩২২ |
| ২০ | যাত্রাগান | প্রবাসী। বৈশাখ ১৩২২ |
| ২১ | অগ্রণী | প্রবাসী। বৈশাখ ১৩২২ |
| ২২ | মুক্তি | প্রবাসী। ফাল্গুন ১৩২১ |
| ২৩ | দুই নারী | সবুজ পত্র। ফাল্গুন ১৩২১ |
| ২৪ | স্বর্গ | প্রবাসী। ফাল্গুন ১৩২১ |
| ২৫ | এবার | সবুজ পত্র। ফাল্গুন ১৩২১ |
| ২৬ | আবার | সবুজ পত্র। ফাল্গুন ১৩২১ |
| ২৭ | রাজা | ভারতী। আষাঢ় ১৩২৩ |
| ২৮ | দেনাপাওনা | ভারতী। চৈত্র ১৩২২ |
| ২৯ | তুমি আমি | সবুজ পত্র। বৈশাখ ১৩২২ |
| ৩০ | অজানা | সবুজ পত্র। ভাদ্র ও আশ্বিন ১৩২২ |
| ৩১ | পূর্ণের অভাব | ভারতী। চৈত্র ১৩২২ |
| ৩২ | সন্ধ্যায় | ভারতী। শ্রাবণ ১৩২২ |
| ৩৩ | প্রেমের বিকাশ | প্রবাসী। চৈত্র ১৩২১ |
| ৩৪ | খোলা জানালায় | প্রবাসী। চৈত্র ১৩২১ |
| ৩৫ | 'মানসী' | মানসী। মাঘ ১৩২২ |
| ৩৬ | বলাকা | সবুজ পত্র। কার্তিক ১৩২২ |
| ৩৭ | ঝড়ের খেয়া | প্রবাসী। পৌষ ১৩২২ |
| ৩৮ | নূতন বসন | সবুজ পত্র। অগ্রহায়ণ ১৩২২ |
| ৩৯ | শেক্‌স্‌পিয়র | সবুজ পত্র। পৌষ ১৩২২ |
| ৪০ | চেয়ে দেখা | সবুজ পত্র। ফাল্গুন ১৩২২ |
| ৪১ | | সবুজ পত্র। চৈত্র ১৩২২ |
| ৪২ | অপমানিত | মানসী। বৈশাখ ১৩২৩ |
| ৪৩ | পথের প্রেম | ভারতী। বৈশাখ ১৩২৩ |
| ৪৪ | যৌবন | প্রবাসী। বৈশাখ ১৩২৩ |
| ৪৫ | নববর্ষের আশীর্বাদ | সবুজ পত্র। বৈশাখ ১৩২৩ |

৩৯-সংখ্যক কবিতাটি শেক্‌স্‌পিয়রের মৃত্যুর তিনশততম স্মৃতিবার্ষিক উপলক্ষে রচিত হয়, এবং নিম্নমুদ্রিত কবিকৃত ইংরেজি অনুবাদসহ A Book of Homage to Shakespeare, 1916 গ্রন্থে (পৃ· ৩২০-২১) প্রকাশিত হয়। কবির ইংরেজি কোনো কবিতাগ্রন্থে ইহা সংকলিত হয় নাই :

When by the far-away sea your fiery disk appeared from behind the unseen, O poet, O sun, England's horizon felt you near her breast and took you to be her own.

She kissed your forehead, caught you in the arms of her forest

branches, hid you behind her mist mantle and watched you in the green sward where fairies love to play among meadow flowers.

A few early birds sang your hymn of praise while the rest of the woodland choir were asleep.

Then at the silent beckoning of the Eternal you rose higher and higher till you reached the mid-sky, making all quarters of heaven your own.

Therefore, at this moment, after the end of centuries the palm groves by the Indian sea raise their tremulous branches to the sky murmuring your praise.

বলাকার ৪ ও ৭ -সংখ্যক কবিতা দুইটির নিম্নোদ্‌ধৃত ব্যাখ্যা রবীন্দ্রনাথ অধ্যাপক চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায়কে লিখিয়া পাঠাইয়াছিলেন :

৪ ॥ বলাকার শঙ্খ বিধাতার আহ্বানশঙ্খ, এতেই যুদ্ধের নিমন্ত্রণ ঘোষণা করতে হয়— অকল্যাণের সঙ্গে পাপের সঙ্গে অন্যায়ের সঙ্গে। উদাসীন ভাবে এ শঙ্খকে মাটিতে পড়ে থাকতে দিতে নেই। সময় এলেই দুঃখস্বীকারের হুকুম বহন করতে হবে, প্রচার করতে হবে।

৭ ॥ শাজাহানকে যদি মানবাত্মার বৃহৎ ভূমিকার মধ্যে দেখা যায় তা হলে দেখতে পাই, সম্রাটের সিংহাসনটুকুতে তাঁর আত্মপ্রকাশের পরিধি নিঃশেষ হয় না— ওর মধ্যে তাঁকে কুলোয় না বলেই এত বড়ো সীমাকেও ভেঙে তাঁর চলে যেতে হয়— পৃথিবীতে এমন বিরাট কিছুই নেই যার মধ্যে চিরকালের মতো তাঁকে ধরে রাখলে তাঁকে খর্ব করা হয় না। আত্মাকে মৃত্যু নিয়ে চলে কেবলই সীমা ভেঙে ভেঙে। তাজমহলের সঙ্গে শাজাহানের যে-সম্বন্ধ সে কখনোই চিরকালের নয়— তাঁর সঙ্গে তাঁর সাম্রাজ্যের সম্বন্ধও সেইরকম। সে-সম্বন্ধ জীর্ণ পত্রের মতো খসে পড়েছে, তাতে চিরসত্যরূপী শাজাহানের লেশমাত্র ক্ষতি হয় নি।

তাজমহলের শেষ দুটি লাইনের সর্বনাম 'আমি' ও 'সে'— যে চলে যায় সে-ই হচ্ছে 'সে', তার স্মৃতিবন্ধন নেই— আর যে-অহং কাঁদছে, সে-ই তো ভার-বওয়া পদার্থ। এখানে 'আমি' বলতে কবি নয়, 'আমি-আমার' ক'রে যেটা কান্নাকাটি করে সেই সাধারণ পদার্থটা। আমার বিরহ, আমার স্মৃতি, আমার তাজমহল, যে-মানুষটা বলে তারই প্রতীক ঐ গোরস্থানে ; আর মুক্ত হয়েছে যে, সে লোকলোকান্তরের যাত্রী— তাকে কোনো একখানে ধরে না, না তাজমহলে, না ভারতসাম্রাজ্যে, না শাজাহান-নামরূপধারী বিশেষ ইতিহাসের ক্ষণকালীন অস্তিত্বে। (প্রবাসী, কার্তিক ১৩৪৮)

৭-সংখ্যক কবিতাটির শেষাংশ সম্বন্ধে প্রমথনাথ বিশীকে একটি পত্রে (২১ শ্রাবণ, ১৩৪৪) রবীন্দ্রনাথ লিখিয়াছিলেন :

যে-প্রেম সম্মুখপানে···
উড়ে পড়েছিল বীজ জীবনের মাল্য হতে খসা। ইত্যাদি।

কবিতা লিখেছি বলেই যে তার মানে সম্পূর্ণ বুঝেছি এমন কথা মনে করবার কোনো হেতু নেই। মন থেকে কথাগুলো যখন সদ্য উৎসারিত হচ্ছিল, তখন নিশ্চয়ই এর মধ্যে একটা মানের ইঙ্গিত প্রচ্ছন্ন ছিল। সেই অন্তর্যামীর কাজ সারা হতেই সে দৌড় দিয়েছে—। এখন বাইরে থেকে আমাকে মানে ভেবে বের করতে হবে— সেই বাইরের দেউড়িতে যেমন আমি আছি, তেমনি তুমিও আছ এবং আরো দশজন আছে, তাদের মধ্যে মতান্তর নিয়ে সর্বদাই হট্টগোল বেধে যায়। সেই গোলমালের মধ্যে আমার ব্যাখ্যাটি যোগ করে দিচ্ছি, যদি সন্তোষজনক না মনে কর, তোমার বুদ্ধি খাটাও, আমার আপত্তি করবার অধিকার নেই।

বেগমমণ্ডলী বাদশার-পরিবৃত যে প্রেম, কালিদাস হংসপদিকার মুখ থেকে তাকে লাঞ্ছিত করেছেন। সে প্রেম চলিত পথের। ধুলোর উপরে তার খেলাঘর। মমতাজ যথাসময়ে মারা গিয়েছিল বলেই বিরহের একটি সজীব বীজ সেই খেলাঘরের ধূলির উপরে প'ড়ে ধূলি হয়ে যায় নি, ক্লান্তিপ্রবণ বিলাসের ক্ষণভঙ্গুরতা অতিক্রম করে অঙ্কুরিত হয়েছিল। তার ভিতরকার অমরতা ক্ষণকালে পরমা স্মৃতিকে বহন করে রয়ে গেল। যে-বেদনাকে সেই স্মৃতি ঘোষণা করছে, তারই সঙ্গে সঙ্গে তার আর-একটি ঘোষণা আছে, তার বাণী হচ্ছে এই যে, সেই শাজাহানও নেই সেই মমতাজও নেই, কেবল তাদের যাত্রাপথের এক অংশের ধূলির উপরে জীবনের ক্রন্দনধ্বনি বহন করে রয়ে গেছে তাজমহল। দুষ্যন্ত শকুন্তলার প্রেমের মধ্যে একটা মহিমা আছে, দুই তপোবনের মাঝখান দিয়ে সে গেছে অমরাবতীর দিকে— তার সংকীর্ণ খেলাঘরের বেড়া ভেঙে গিয়েছিল, তাই প্রথম বিলাসবিভ্রমের বিস্মৃতিকে উত্তীর্ণ হয়ে সে তপঃপূত চিরস্মৃতিতে উজ্জ্বল হয়ে বিরাজ করছে, সে-প্রেম দুঃখবন্ধুর পথে অন্তহীন সম্মুখের দিকে চলে গিয়েছে, সম্ভোগের মধ্যে তার সমাপ্তি নয়।

আমি জানি শাজাহানের এই অংশটি দুর্বোধ। তাই এক সময় এটাকে বর্জন করেছিলুম। তার পরে ভাবলুম, কে বোঝে কে না-বোঝে সে-কথার বিচার আমি করতে যাব কেন— তোমাদের মতো অধ্যাপকদের আক্কেলদাঁতের চর্ব্য পদার্থ না রেখে গেলে ছাত্রমণ্ডলীদের ধাঁধা লাগবে কী উপায়ে।

'আমার ধর্ম' প্রবন্ধে (সবুজ পত্র, আশ্বিন-কার্তিক ১৩২৪) রবীন্দ্রনাথ বলাকার ২২-সংখ্যক কবিতাটি সম্বন্ধে প্রসঙ্গত লিখিয়াছেন :

"সত্যং জ্ঞানং অনন্তম্। শান্তং শিবং অদ্বৈতম্। য়িহুদি পুরাণে আছে— মানুষ একদিন অমৃতলোকে বাস করত। সে-লোক স্বর্গলোক। সেখানে দুঃখ নেই, মৃত্যু নেই। কিন্তু যে-স্বর্গকে দুঃখের ভিতর দিয়ে, মন্দের সংঘাত দিয়ে না জয় করতে পেরেছি, সে-স্বর্গ তো জ্ঞানের স্বর্গ নয়— তাকে স্বর্গ বলে জানিই নে। মায়ের গর্ভের মধ্যে মাকে পাওয়া যেমন মাকে পাওয়াই নয়— তাঁকে বিচ্ছেদের মধ্যে পাওয়াই পাওয়া।

গর্ভ ছেড়ে মাটির পরে
যখন পড়ে
তখন ছেলে দেখে আপন মাকে।
তোমার আদর যখন ঢাকে,
জড়িয়ে থাকি তারি নাড়ির পাকে,
তখন তোমায় নাহি জানি।
আঘাত হানি'
তোমারি আচ্ছাদন হতে যেদিন দূরে ফেলাও টানি—
সে-বিচ্ছেদে চেতনা দেয় আনি—
দেখি বদনখানি।

তাই সে অচেতন স্বর্গলোকে জ্ঞান এল। সেই জ্ঞান আসতেই সত্যের মধ্যে আত্মবিচ্ছেদ ঘটল। সত্য মিথ্যা, ভালো মন্দ, জীবন মৃত্যুর দ্বন্দ্ব এসে স্বর্গ থেকে মানুষকে লজ্জা দুঃখ বেদনার মধ্যে নির্বাসিত করে দিলে। এই দ্বন্দ্ব অতিক্রম করে যে অখণ্ড সত্যে মানুষ আবার ফিরে আসে, তার থেকে তার আর বিচ্যুতি নেই। কিন্তু এই সমস্ত বিপরীতের বিরোধ মিটতে পারে কোথায়।— অনন্তের মধ্যে। তাই উপনিষদে আছে সত্যং জ্ঞানং অনন্তম্। প্রথমে সত্যের মধ্যে জড় জীব সকলেরই সঙ্গে এক হয়ে মানুষ বাস করে— জ্ঞান এসে বিরোধ ঘটিয়ে মানুষকে সেখান থেকে টেনে স্বতন্ত্র করে— অবশেষে সত্যের পরিপূর্ণ অনন্ত রূপের ক্ষেত্রে আবার তাকে

branches, hid you behind her mist mantle and watched you in the green sward where fairies love to play among meadow flowers.

A few early birds sang your hymn of praise while the rest of the woodland choir were asleep.

Then at the silent beckoning of the Eternal you rose higher and higher till you reached the mid-sky, making all quarters of heaven your own.

Therefore, at this moment, after the end of centuries the palm groves by the Indian sea raise their tremulous branches to the sky murmuring your praise.

বলাকার ৪ ও ৭ -সংখ্যক কবিতা দুইটির নিম্নোদ্‌ধৃত ব্যাখ্যা রবীন্দ্রনাথ অধ্যাপক চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায়কে লিখিয়া পাঠাইয়াছিলেন :

৪ ॥ বলাকার শঙ্খ বিধাতার আহ্বানশঙ্খ, এতেই যুদ্ধের নিমন্ত্রণ ঘোষণা করতে হয়— অকল্যাণের সঙ্গে পাপের সঙ্গে অন্যায়ের সঙ্গে। উদাসীন ভাবে এ শঙ্খকে মাটিতে পড়ে থাকতে দিতে নেই। সময় এলেই দুঃখস্বীকারের হুকুম বহন করতে হবে, প্রচার করতে হবে।

৭ ॥ শাজাহানকে যদি মানবাত্মার বৃহৎ ভূমিকার মধ্যে দেখা যায় তা হলে দেখতে পাই, সম্রাটের সিংহাসনটুকুতে তাঁর আত্মপ্রকাশের পরিধি নিঃশেষ হয় না— ওর মধ্যে তাঁকে কুলোয় না বলেই এত বড়ো সীমাকেও ভেঙে তাঁর চলে যেতে হয়— পৃথিবীতে এমন বিরাট কিছুই নেই যার মধ্যে চিরকালের মতো তাঁকে ধরে রাখলে তাঁকে খর্ব করা হয় না। আত্মাকে মৃত্যু নিয়ে চলে কেবলই সীমা ভেঙে ভেঙে। তাজমহলের সঙ্গে শাজাহানের যে-সম্বন্ধ সে কখনোই চিরকালের নয়— তাঁর সঙ্গে তাঁর সাম্রাজ্যের সম্বন্ধও সেইরকম। সে-সম্বন্ধ জীর্ণ পত্রের মতো খসে পড়েছে, তাতে চিরসত্যরূপী শাজাহানের লেশমাত্র ক্ষতি হয় নি।

তাজমহলের শেষ দুটি লাইনের সর্বনাম 'আমি' ও 'সে'— যে চলে যায় সে-ই হচ্ছে 'সে', তার স্মৃতিবন্ধন নেই— আর যে-অহং কাঁদছে, সে-ই তো ভার-বওয়া পদার্থ। এখানে 'আমি' বলতে কবি নয়, 'আমি-আমার' ক'রে যেটা কান্নাকাটি করে সেই সাধারণ পদার্থটা। আমার বিরহ, আমার স্মৃতি, আমার তাজমহল, যে-মানুষটা বলে তারই প্রতীক ঐ গোরস্থানে ; আর মুক্ত হয়েছে যে, সে লোকলোকান্তরের যাত্রী— তাকে কোনো একখানে ধরে না, না তাজমহলে, না ভারতসাম্রাজ্যে, না শাজাহান-নামরূপধারী বিশেষ ইতিহাসের ক্ষণকালীন অস্তিত্বে। (প্রবাসী, কার্তিক ১৩৪৮)

৭-সংখ্যক কবিতাটির শেষাংশ সম্বন্ধে প্রমথনাথ বিশীকে একটি পত্রে (২১ শ্রাবণ, ১৩৪৪) রবীন্দ্রনাথ লিখিয়াছিলেন :

যে-প্রেম সম্মুখপানে···
উড়ে পড়েছিল বীজ জীবনের মাল্য হতে খসা। ইত্যাদি।

কবিতা লিখেছি বলেই যে তার মানে সম্পূর্ণ বুঝেছি এমন কথা মনে করবার কোনো হেতু নেই। মন থেকে কথাগুলো যখন সদ্য উৎসারিত হচ্ছিল, তখন নিশ্চয়ই এর মধ্যে একটা মানের ইঙ্গিত প্রচ্ছন্ন ছিল। সেই অন্তর্যামীর কাজ সারা হতেই সে দৌড় দিয়েছে—। এখন বাইরে থেকে আমাকে মানে ভেবে বের করতে হবে— সেই বাইরের দেউড়িতে যেমন আমি আছি, তেমনি তুমিও আছ এবং আরো দশজন আছে, তাদের মধ্যে মতান্তর নিয়ে সর্বদাই হট্টগোল বেধে যায়। সেই গোলমালের মধ্যে আমার ব্যাখ্যাটি যোগ করে দিচ্ছি, যদি সন্তোষজনক না মনে কর, তোমার বুদ্ধি খাটাও, আমার আপত্তি করবার অধিকার নেই।

বেগমমণ্ডলী বাদশার-পরিবৃত যে প্রেম, কালিদাস হংসপদিকার মুখ থেকে তাকে লাঞ্ছিত করেছেন। সে প্রেম চলিত পথের। ধুলোর উপরে তার খেলাঘর। মমতাজ যথাসময়ে মারা গিয়েছিল বলেই বিরহের একটি সজীব বীজ সেই খেলাঘরের ধূলির উপরে প'ড়ে ধূলি হয়ে যায় নি, ক্লান্তিপ্রবণ বিলাসের ক্ষণভঙ্গুরতা অতিক্রম করে অঙ্কুরিত হয়েছিল। তার ভিতরকার অমরতা ক্ষণকালে পরমা স্মৃতিকে বহন করে রয়ে গেল। যে-বেদনাকে সেই স্মৃতি ঘোষণা করছে, তারই সঙ্গে সঙ্গে তার আর-একটি ঘোষণা আছে, তার বাণী হচ্ছে এই যে, সেই শাজাহানও নেই সেই মমতাজও নেই, কেবল তাদের যাত্রাপথের এক অংশের ধূলির উপরে জীবনের ক্রন্দনধ্বনি বহন করে রয়ে গেছে তাজমহল। দুষ্যন্ত শকুন্তলার প্রেমের মধ্যে একটা মহিমা আছে, দুই তপোবনের মাঝখান দিয়ে সে গেছে অমরাবতীর দিকে— তার সংকীর্ণ খেলাঘরের বেড়া ভেঙে গিয়েছিল, তাই প্রথম বিলাসবিভ্রমের বিস্মৃতিকে উত্তীর্ণ হয়ে সে তপঃপূত চিরস্মৃতিতে উজ্জ্বল হয়ে বিরাজ করছে, সে-প্রেম দুঃখবন্ধুর পথে অন্তহীন সম্মুখের দিকে চলে গিয়েছে, সম্ভোগের মধ্যে তার সমাপ্তি নয়।

আমি জানি শাজাহানের এই অংশটি দুর্বোধ। তাই এক সময় এটাকে বর্জন করেছিলুম। তার পরে ভাবলুম, কে বোঝে কে না-বোঝে সে-কথার বিচার আমি করতে যাব কেন— তোমাদের মতো অধ্যাপকদের আক্কেলদাঁতের চর্ব্য পদার্থ না রেখে গেলে ছাত্রমণ্ডলীদের ধাঁধা লাগবে কী উপায়ে।

'আমার ধর্ম' প্রবন্ধে (সবুজ পত্র, আশ্বিন-কার্তিক ১৩২৪) রবীন্দ্রনাথ বলাকার ২২-সংখ্যক কবিতাটি সম্বন্ধে প্রসঙ্গত লিখিয়াছেন :

"সত্যং জ্ঞানং অনন্তম্। শান্তং শিবং অদ্বৈতম্। য়িহুদি পুরাণে আছে— মানুষ একদিন অমৃতলোকে বাস করত। সে-লোক স্বর্গলোক। সেখানে দুঃখ নেই, মৃত্যু নেই। কিন্তু যে-স্বর্গকে দুঃখের ভিতর দিয়ে, মন্দের সংঘাত দিয়ে না জয় করতে পেরেছি, সে-স্বর্গ তো জ্ঞানের স্বর্গ নয়— তাকে স্বর্গ বলে জানিই নে। মায়ের গর্ভের মধ্যে মাকে পাওয়া যেমন মাকে পাওয়াই নয়— তাঁকে বিচ্ছেদের মধ্যে পাওয়াই পাওয়া।

গর্ভ ছেড়ে মাটির পরে
যখন পড়ে
তখন ছেলে দেখে আপন মাকে।
তোমার আদর যখন ঢাকে,
জড়িয়ে থাকি তারি নাড়ির পাকে,
তখন তোমায় নাহি জানি।
আঘাত হানি'
তোমারি আচ্ছাদন হতে যেদিন দূরে ফেলাও টানি—
সে-বিচ্ছেদে চেতনা দেয় আনি—
দেখি বদনখানি।

তাই সে অচেতন স্বর্গলোকে জ্ঞান এল। সেই জ্ঞান আসতেই সত্যের মধ্যে আত্মবিচ্ছেদ ঘটল। সত্য মিথ্যা, ভালো মন্দ, জীবন মৃত্যুর দ্বন্দ্ব এসে স্বর্গ থেকে মানুষকে লজ্জা দুঃখ বেদনার মধ্যে নির্বাসিত করে দিলে। এই দ্বন্দ্ব অতিক্রম করে যে অখণ্ড সত্যে মানুষ আবার ফিরে আসে, তার থেকে তার আর বিচ্যুতি নেই। কিন্তু এই সমস্ত বিপরীতের বিরোধ মিটতে পারে কোথায়।— অনন্তের মধ্যে। তাই উপনিষদে আছে সত্যং জ্ঞানং অনন্তম্। প্রথমে সত্যের মধ্যে জড় জীব সকলেরই সঙ্গে এক হয়ে মানুষ বাস করে— জ্ঞান এসে বিরোধ ঘটিয়ে মানুষকে সেখান থেকে টেনে স্বতন্ত্র করে— অবশেষে সত্যের পরিপূর্ণ অনন্ত রূপের ক্ষেত্রে আবার তাকে

সকলের সঙ্গে মিলিয়ে দেয়। ধর্মবোধের প্রথম অবস্থায় শান্তং— মানুষ তখন আপন প্রকৃতির অধীন— তখন সে সুখকেই চায়, সম্পদকেই চায়, তখন শিশুর মতো কেবল তার রসভোগের তৃষ্ণা, তখন তার লক্ষ্য প্রেয়। তার পরে মনুষ্যত্বের উদ্‌বোধনের সঙ্গে তার দ্বিধা আসে ; তখন সুখ এবং দুঃখ, ভালো এবং মন্দ, এই দুই বিরোধের সমাধান সে খোঁজে— তখন দুঃখকে সে এড়ায় না, মৃত্যুকে সে ডরায় না— সেই অবস্থায় শিবং, তখন তার লক্ষ্য শ্রেয়। কিন্তু এইখানেই শেষ নয়— শেষ হচ্ছে প্রেম, আনন্দ। সেখানে সুখ ও দুঃখের, ভোগ ও ত্যাগের, জীবন ও মৃত্যুর গঙ্গাযমুনা-সংগম। সেখানে অদ্বৈতং। সেখানে কেবল যে বিচ্ছেদের ও বিরোধের সাগর পার হওয়া তা নয়— সেখানে তরী থেকে তীরে ওঠা। সেখানে যে আনন্দ সে তো দুঃখের ঐকান্তিক নিবৃত্তিতে নয়, দুঃখের ঐকান্তিক চরিতার্থতায়। ধর্মবোধের এই যে যাত্রা— এর প্রথমে জীবন, তার পরে মৃত্যু, তার পরে অমৃত। মানুষ সেই অমৃতের অধিকার লাভ করেছে। কেননা জীবের মধ্যে মানুষই শ্রেয়ের ক্ষুরধারনিশিত দুর্গম পথে দুঃখকে মৃত্যুকে স্বীকার করেছে। সে সাবিত্রীর মতো যমের হাত থেকে আপন সত্যকে ফিরিয়ে এনেছে। সে স্বর্গ থেকে মর্তলোকে ভূমিষ্ঠ হয়েছে, তবেই অমৃত লোককে আপনার করতে পেরেছে। ধর্মই মানুষকে এই দ্বন্দ্বের তুফান পার করিয়ে দিয়ে, এই অদ্বৈতে, অমৃতে, আনন্দে, প্রেমে উত্তীর্ণ করিয়ে দেয়। যারা মনে করে তুফানকে এড়িয়ে পালানোই মুক্তি— তারা পারে যাবে কী করে। সেইজন্যেই তো মানুষ প্রার্থনা করে— অসতো মা সদ্‌গময়, তমসো মা জ্যোতির্গময়, মৃত্যোর্মামৃতং গময়। 'গময়' এই কথার মানে এই যে, পথ পেরিয়ে যেতে হবে, পথ এড়িয়ে যাবার জো নেই।"

শান্তিনিকেতনে বিশ্বভারতীর ছাত্রদের অধ্যাপনার সময়ে (১৩২৮) রবীন্দ্রনাথ স্বয়ং বলাকার অনেকগুলি কবিতার যে-আলোচনা করিয়াছিলেন প্রদ্যোতকুমার সেনগুপ্ত -কৃত তাহার অনুলেখন ১৩২৯-৩০ সালের 'শান্তিনিকেতন' পত্রিকায় নিম্নমুদ্রিত ক্রম-অনুসারে প্রকাশিত হইয়াছিল :

১৩২৯ : জ্যৈষ্ঠ ১, ২, ৩, ৪, ; আষাঢ় ৫ ; অগ্রহায়ণ ১৭, ১৮ ; পৌষ ৩১ ; মাঘ ২৪, ৩০ ; ফাল্গুন ১৪ ; চৈত্র ৬।

১৩৩০ : বৈশাখ ১৬ ; আষাঢ় ২২ ; ভাদ্র ২৩ ; আশ্বিন ৩২, ৩৩ ; কার্তিক ৩৪, ৩৫ ; অগ্রহায়ণ ২৮, ২৯ ; পৌষ ৩১, ৩৬, ৩৮ ; মাঘ ৪৫।

এই আলোচনায় স্থানে স্থানে বলাকার কবিতাগুলি সম্বন্ধে সাধারণভাবে কবি যাহা বলিয়াছেন, তাহার প্রাসঙ্গিক অংশগুলি সংক্ষেপে উদ্ধৃত হইল[২] :

এই কবিতাগুলি প্রথমে সবুজপত্রের তাগিদে লিখতে আরম্ভ করি। পরে চার-পাঁচটি কবিতা রামগড়ে থাকতে লিখেছিলাম। তখন আমার প্রাণের মধ্যে একটা ব্যথা চলছিল এবং সে সময়ে পৃথিবীময় একটা ভাঙাচোরার আয়োজন হচ্ছিল। এন্ডরুজ সাহেব এই সময়ে আমার সঙ্গে সঙ্গে ছিলেন, তিনি আমার তখনকার মানসিক অবস্থার কথা জানেন। এই কবিতাগুলি ধারাবাহিকভাবে একটার পর একটা আসছিল। হয়তো এদের পরস্পরের মধ্যে একটা অপ্রত্যক্ষ যোগ রয়েছে। এইজন্যই একে 'বলাকা' বলা হয়েছে। হংসশ্রেণীর মতনই তারা মানসলোক থেকে যাত্রা ক'রে একটি অনির্বচনীয় ব্যাকুলতা নিয়ে কোথায় উড়ে যাচ্ছে।

য়ুরোপীয় যুদ্ধের তড়িৎবার্তা এই কবিতা (২) লেখার অনেক পরে আসে। এন্ডরুজ সাহেব বলেন যে, 'তোমার কাছে এই সংবাদ যেন তারহীন টেলিগ্রাফে এসেছিল।' আমার এই অনুভূতি ঠিক যুদ্ধের অনুভূতি নয়। আমার মনে হয়েছিল যে, আমরা মানবের এক বৃহৎ যুগসন্ধিতে এসেছি, এক অতীত রাত্রি অবসানপ্রায়। মৃত্যু-দুঃখ-বেদনার মধ্য দিয়ে বৃহৎ নবযুগের রক্তাভ অরুণোদয় আসন্ন। সেজন্য মনের মধ্যে অকারণ উদ্‌বেগ ছিল...

২ দ্রষ্টব্য বলাকা স্বতন্ত্র গ্রন্থ

এই কবিতা (৪) যে-সময়কার লেখা তখনো যুদ্ধ শুরু হতে দু মাস বাকি আছে। তারপর শঙ্খ বেজে উঠেছে ; ঔদ্ধত্যে হোক, ভয়ে হোক, নির্ভয়ে হোক তাকে বাজানো হয়েছে। যে যুদ্ধ হয়ে গেল তা নূতন যুগে পৌঁছবার সিংহদ্বারস্বরূপ। এই লড়াইয়ের মধ্যে দিয়ে একটি সার্বজাতিক যজ্ঞে নিমন্ত্রণ রক্ষা করবার হুকুম এসেছে। তা শেষ হয়ে স্বর্গারোহণ পর্ব এখনো আরম্ভ হয় নি। আরো ভাঙবে, সংকীর্ণ বেড়া ভেঙে যাবে, ঘরছাড়ার দলকে এখনো পথে পথে ঘুরতে হবে। পাশ্চাত্য দেশে দেখে এসেছি, সেই ঘরছাড়ার দল আজ বেরিয়ে পড়েছে। তারা এক ভাবী কালকে মানসলোকে দেখতে পাচ্ছে যে-কাল সর্বজাতির লোকের। চাকভাঙা মৌমাছির দল বেরিয়ে পড়েছে, আবার নূতন করে চাক বাঁধতে। শঙ্খের আহ্বান তাদের কানে পৌঁচেছে। রোমা রোঁলা, বার্ট্রান্ড রাসেল প্রভৃতি এই দলের লোক। এরা যুদ্ধের বিরুদ্ধে দাঁড়িয়েছিল বলে অপমানিত হয়েছে, জেল খেটেছে ; সার্বজাতিক কল্যাণের কথা বলতে গিয়ে তিরস্কৃত হয়েছে। এই দলের কত অখ্যাত লোক অজ্ঞাত পথে ঘুরে বেড়াচ্ছে, বলছে, প্রভাত হতে আর বিলম্ব নেই। পাখির দল যেমন অরুণোদয়ের আভাস পায়, এরা তেমনি নূতন যুগকে অন্তর্দৃষ্টিতে দেখেছে।

বলাকা-রচনাকালে যে-ভাব আমাকে উৎকণ্ঠিত করেছিল এখনো সেই ভাব আমার মনে জেগে আছে। আমি আজ পর্যন্ত তাকে ফিরে ফিরে বলবার চেষ্টা করছি। বুকের মাঝে যে-আলোড়ন হলো তার কী সার্বজাতিক অভিপ্রায় আছে তা আমি ধরতে চেষ্টা করেছি। পশ্চিম মহাদেশে ভ্রমণের সময়ে সে-চিন্তা আমার মনে বর্তমান ছিল। আমি মনে মনে একটা পক্ষ নিয়েছি ; একটা আহ্বানকে স্বীকার করেছি ; সে-ডাককে কেউ মেনেছে কেউ মানে নি। বলাকায় আমার সেই ভাবের সূত্রপাত হয়েছিল। আমি কিছুদিন থেকে অগোচরে এই ভাবের প্রেরণায় অস্পষ্ট আহ্বানের পথে অগ্রসর হয়েছিলাম। এই কবিতাগুলি আমার সেই যাত্রাপথের ধ্বজাস্বরূপ হয়েছিল। তখন ভাবের দিক দিয়ে যা অনুভব করেছিলুম, কবিতায় যা অস্পষ্ট ছিল, আজ তাকে সুস্পষ্ট আকারে বুঝতে পেরে আমি এক জায়গায় এসে দাঁড়িয়েছি।

বলাকা বইটার নামকরণের মধ্যে এই কবিতার (৩৬) মর্মগত ভাবটা নিহিত আছে। সেদিন যে একদল বুনো হাঁসের পাখা সঞ্চালিত হয়ে সন্ধ্যার অন্ধকারের স্তব্ধতাকে ভেঙে দিয়েছিল, কেবল এই ব্যাপারই আমার কাছে একমাত্র উপলব্ধির বিষয় ছিল না, কিন্তু বলাকার পাখা যে নিখিলের বাণীকে জাগিয়ে দিয়েছিল সেইটাই এর আসল বলবার কথা এবং বলাকা বইটার কবিতাগুলির মধ্যে এই বাণীটিই নানা আকারে ব্যক্ত হয়েছে। 'বলাকা' নামের মধ্যে এই ভাবটা আছে যে, বুনো হাঁসের দল নীড় বেঁধেছে, ডিম পেড়েছে, তাদের ছানা হয়েছে, সংসার পাতা হয়েছে— এমন সময়ে তারা কিসের আবেগে অভিভূত হয়ে পরিচিত বাসা ছেড়ে পথহীন সমুদ্রের উপর দিয়ে কোন্ সিন্ধুতীরে আর-এক বাসার দিকে উড়ে চলেছে।

সেদিন সন্ধ্যায় আকাশপথে যাত্রী হংস-বলাকা আমার মনে এই ভাব জাগিয়ে দিল— এই নদী, বন, পৃথিবী, বসুন্ধরার মানুষ সকলে এক জায়গায় চলেছে ; তাদের কোথা থেকে শুরু কোথায় শেষ তা জানি নে। আকাশে তারার প্রবাহের মতো, সৌর-জগতের গ্রহ-উপগ্রহের ছুটে চলার মতো এই বিশ্ব কোন্ নক্ষত্রকে কেন্দ্র করে প্রতি মুহূর্তে কত মাইল বেগে ছুটে চলেছে। কেন তাদের এই ছুটাছুটি তা জানি নে, কিন্তু ধাবমান নক্ষত্রের মতো তাদের একমাত্র এই বাণী— এখানে নয়, এখানে নয়।

বলাকার রবীন্দ্র-শতবর্ষ-পূর্তি-সংস্করণে (ফাল্গুন ১৩৬৭) উল্লিখিত রবীন্দ্র ব্যাখ্যা ও আলোচনা সামগ্রিকভাবে বলাকার অঙ্গীভূত হইয়াছে। বলাকার পুনর্মুদ্রণে বা সংস্করণে তদবধি সেই রীতি চলিতেছে।

# অচলায়তন

অচলায়তন ১৩১৮ সালে গ্রন্থাকারে প্রকাশিত হয়।

অচলায়তন ১৩১৮ সালের আশ্বিন মাসের প্রবাসীতে সম্পূর্ণ মুদ্রিত হইয়াছিল। রবীন্দ্রনাথ এই উপলক্ষে চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায়কে একটি পত্রে (পোস্টমার্ক : শান্তিনিকেতন ১৪ জুলাই ১৯১১) লেখেন—

'শেষকালে নাটকটা প্রবাসীর কবলের মধ্যেই পড়ল। অনেক লোকের চক্ষে পড়বে এবং এই নিয়ে কাগজপত্রে বিস্তর মারামারি-কাটাকাটি চলবে এই আমার একটা মস্ত সান্ত্বনা।'

এই অনুমান ব্যর্থ হয় নাই।

প্রবাসীতে নাটকটি প্রকাশিত হইলে অধ্যাপক ললিতকুমার বন্দ্যোপাধ্যায় 'আর্য্যাবর্ত্ত' মাসিক পত্রে (কার্তিক ১৩১৮) ইহার একটি সমালোচনা প্রকাশ করেন ; ইহাতে নাটকটির প্রশস্তি ও তিরস্কার দুইই ছিল। ললিতকুমার বন্দ্যোপাধ্যায়কে লিখিত একটি পত্রে রবীন্দ্রনাথ এই সমালোচনার উত্তর দেন ; পত্রটি 'আর্য্যাবর্ত্তে' (অগ্রহায়ণ ১৩১৮) প্রকাশিত হয় ; নিম্নে তাহা মুদ্রিত হইল—

'নিজের লেখা সম্বন্ধে কোনোপ্রকার ওকালতি করিতে যাওয়া ভদ্ররীতি নহে। সে রীতি আমি সাধারণত মানিয়া থাকি। কিন্তু আপনার মতো বিচারক যখন আমার কোনো গ্রন্থের সমালোচনা করেন তখন প্রথার খাতিরে ঔদাসীন্যের ভান করা আমার দ্বারা হইয়া উঠে না।

'সাহিত্যের দিক দিয়া আপনি অচলায়তনের উপর যে রায় লিখিয়াছেন তাহার বিরুদ্ধে আপনার নিকট আমি কোনো আপিল রুজু করিব না। আপনি যে ডিগ্রী দিয়াছেন সে আমার যথেষ্ট হইয়াছে।

'কিন্তু ওই-যে একটা উদ্দেশ্যের কথা তুলিয়া আমার উপরে একটা মস্ত অপরাধ চাপাইয়াছেন সেটা আমি চুপচাপ করিয়া মানিয়া লইতে পারিব না। কেবলমাত্র ঝোঁক দিয়া পড়ার দ্বারা বাক্যের অর্থ দুই-তিন-রকম হইতে পারে। কোনো কাব্য বা নাটকের উদ্দেশ্যটা সাহিত্যিক বা অসাহিত্যিক তাহাও কোনো কোনো স্থলে ঝোঁকের দ্বারা সংশয়াপন্ন হইতে পারে। পাখি পিঞ্জরের বাহিরে যাইবার জন্য ব্যাকুল হইতেছে ইহা কাব্যের কথা, কিন্তু পিঞ্জরের নিন্দা করিয়া খাঁচাওয়ালার প্রতি খোঁচা দেওয়া হইতেছে এমনভাবে সুর করিয়াও হয়তো পড়া যাইতে পারে। মুক্তির জন্য পাখির কাতরতাকে ব্যক্ত করিতে হইলে খাঁচার কথাটা একেবারেই বাদ দিলে চলে না। পাখির বেদনাকে সত্য করিয়া দেখাইতে হইলে খাঁচার বদ্ধতা ও কঠিনতাকে পরিস্ফুট করিতেই হয়।

'জগতের যেখানেই ধর্মকে অভিভূত করিয়া আচার আপনি বড়ো হইয়া উঠে সেখানেই মানুষের চিত্তকে সে রুদ্ধ করিয়া দেয়, এটা একটা বিশ্বজনীন সত্য। সেই রুদ্ধ চিত্তের বেদনাই কাব্যের বিষয়, এবং আনুষঙ্গিক ভাবে শুষ্ক আচারের কদর্যতা স্বতই সেইসঙ্গে ব্যক্ত হইতে থাকে।

'ধর্মকে প্রকাশ করিবার জন্য, গতি দিবার জন্যই, আচারের সৃষ্টি ; কিন্তু কালে কালে ধর্ম যখন সেই-সমস্ত আচারকে নিয়মসংযমকে অতিক্রম করিয়া বড়ো হইয়া উঠে, অথবা ধর্ম যখন সচল নদীর মতো আপনার ধারাকে অন্য পথে লইয়া যায়, তখন পূর্বতন নিয়মগুলি অচল হইয়া শুষ্ক নদীপথের মতো পড়িয়া থাকে— বস্তুত তখন তাহা তপ্ত মরুভূমি, তৃষাহরা তাপনাশিনী স্রোতস্বিনীর সম্পূর্ণ বিপরীত। সেই শুষ্ক পথটাকেই সনাতন বলিয়া সম্মান করিয়া নদীর ধারার সন্ধান যদি একেবারে পরিত্যাগ করা যায় তবে মানবাত্মাকে পিপাসিত করিয়া রাখা হয়। সেই পিপাসিত মানবাত্মার ক্রন্দন কি সাহিত্যে প্রকাশ করা হইবে না, পাছে পুরাতন নদীপথের প্রতি অনাদর দেখানো হয়?

'আপনি যাহা বলিয়াছেন সে কথা সত্য। সকল ধর্মসমাজেই এমন অনেক পুরাতন প্রথা সঞ্চিত হইতে থাকে যাহার ভিতর হইতে প্রাণ সরিয়া গিয়াছে। অথচ চিরকালের অভ্যাস-বশত মানুষ তাহাকেই প্রাণের সামগ্রী বলিয়া আঁকড়িয়া থাকে— তাহাতে কেবলমাত্র তাহার অভ্যাস তৃপ্ত হয়, কিন্তু তাহার প্রাণের উপবাস ঘুচে না— এমনি করিয়া অবশেষে এমন একদিন আসে যখন ধর্মের প্রতিই তাহার অশ্রদ্ধা জন্মে— এ কথা ভুলিয়া যায় যাহাকে সে আশ্রয় করিয়াছিল তাহা ধর্মই নহে, ধর্মের পরিত্যক্ত আবর্জনা মাত্র।

'এমন অবস্থায় সকল দেশেই সকল কালেই মানুষকে কেহ-না-কেহ শুনাইয়াছে যে, আচারই ধর্ম নহে, বাহ্যিকতায় অন্তরের ক্ষুধা মেটে না এবং নিরর্থক অনুষ্ঠান মুক্তির পথ নহে, তাহা বন্ধন। অভ্যাসের প্রতি আসক্ত মানুষ কোনো দিন এ কথা শুনিয়া খুশি হয় নাই এবং যে এমন কথা বলে তাহাকে পুরস্কৃত করে নাই— কিন্তু ভালো লাগুক আর না লাগুক এ কথা তাহাকে বারংবার শুনিতেই হইবে।

'প্রত্যেক মানুষের একটা অহং আছে। সেই অহং'এর আবরণ হইতে মুক্ত হইবার জন্য সাধকমাত্রের একটা ব্যগ্রতা আছে। তাহার কারণ কী। তাহার কারণ এই, মানুষের নিজের বিশেষত্ব যখন তাহার আপনাকেই ব্যক্ত করিতে থাকে, আপনার চেয়ে বড়োকে নহে, তখন সে আপনার অস্তিত্বের উদ্দেশ্যকেই ব্যর্থ করে। আপনার অহংকার, আপনার স্বার্থ, আপনার সমস্ত রাগদ্বেষকে ভেদ করিয়া ভক্ত যখন আপনার সমস্ত চিন্তায় ও কর্মে ভগবানের ইচ্ছাকে ও তাঁহার আনন্দকেই প্রকাশ করিতে থাকেন তখন তাঁহার মানবজীবন সার্থক হয়।

'ধর্মসমাজেরও সেইরূপ একটা অহং আছে। তাহার অনেক রীতি-পদ্ধতি নিজেকেই চরমরূপে প্রকাশ করিতে থাকে। চিরন্তনকে আচ্ছন্ন করিয়া নিজের অহংকারকেই সে জয়ী করে। তখন তাহাকে পরাভূত করিতে না পারিলে সত্যধর্ম পীড়িত হয়। সেই পীড়া যে সাধক অনুভব করিয়াছে সে এমন গুরুকে খোঁজে যিনি এই-সমস্ত সামাজিক অহংকে অপসারিত করিয়া ধর্মের মুক্ত স্বরূপকে দেখাইয়া দিবেন। মানবসমাজে যখনই কোনো গুরু আসিয়াছেন তিনি এই কাজই করিয়াছেন।

'আপনি প্রশ্ন করিয়াছেন, উপায় কী। 'শুধু আলো, শুধু প্রীতি' লইয়াই কি মানুষের পেট ভরিবে। অর্থাৎ আচার-অনুষ্ঠানের বাধা দূর করিলেই কি মানুষ কৃতার্থ হইবে। তাই যদি হইবে তবে ইতিহাসে কোথাও তাহার কোনো দৃষ্টান্ত দেখা যায় না কেন।

'কিন্তু এরূপ প্রশ্ন কি অচলায়তনের লেখককে জিজ্ঞাসা করা ঠিক হইয়াছে। অচলায়তনের গুরু কি ভাঙিবার কথাতেই শেষ করিয়াছেন। গড়িবার কথা বলেন নাই? পঞ্চক যখন তাড়াতাড়ি বন্ধন ছাড়াইয়া উধাও হইয়া যাইতে চাহিয়াছিল তখন তিনি কি বলেন নাই 'না, তা যাইতে পারিবে না— যেখানে ভাঙা হইল এইখানেই আবার প্রশস্ত করিয়া গড়িতে হইবে'? গুরুর আঘাত নষ্ট করিবার জন্য নহে, বড়ো করিবার জন্যই। তাঁহার উদ্দেশ্য ত্যাগ করা নহে, সার্থক করা। মানুষের স্থূল দেহ যখন মানুষের মনকে অভিভূত করে তখন সেই দেহগত রিপুকে আমরা নিন্দা করি, কিন্তু তাহা হইতে কি প্রমাণ হয় প্রেতত্ব লাভই মানুষের পূর্ণতা। স্থূল দেহের প্রয়োজন আছে। কিন্তু সেই দেহ মানুষের উচ্চতর সত্তার বিরোধী হইবে না, তাহার অনুগত হইবে, এ কথা বলার দ্বারা দেহকে নষ্ট করিতে বলা হয় না।

'অচলায়তনে মন্ত্রমাত্রের প্রতি তীব্র শ্লেষ প্রকাশ করা হইয়াছে এ কথা কখনোই সত্য হইতে পারে না, যেহেতু মন্ত্রের সার্থকতা সম্বন্ধে আমার মনে কোনো সন্দেহ নাই। কিন্তু মন্ত্রের যথার্থ উদ্দেশ্য মননে সাহায্য করা। ধ্যানের বিষয়ের প্রতি মনকে অভিনিবিষ্ট করিবার উপায় মন্ত্র। আমাদের দেশে উপাসনার এই-যে আশ্চর্য পন্থা সৃষ্ট হইয়াছে, ইহা ভারতবর্ষের বিশেষ মাহাত্ম্যের পরিচয়।

'কিন্তু সেই মন্ত্রকে মনন-ব্যাপার হইতে যখন বাহিরে বিক্ষিপ্ত করা হয়, মন্ত্র যখন তাহার

উদ্দেশ্যকে অভিভূত করিয়া নিজেই চরম পদ অধিকার করিতে চায়, তখন তাহার মতো মননের বাধা আর কী হইতে পারে। কতকগুলি বিশেষ শব্দসমষ্টির মধ্যে কোনো অলৌকিক শক্তি আছে এই বিশ্বাস যখন মানুষের মনকে পাইয়া বসে তখন সে আর সেই শব্দের উপরে উঠিতে চায় না। তখন মনন ঘুচিয়া গিয়া সে উচ্চারণের ফাঁদেই জড়াইয়া পড়ে। তখন চিত্তকে যাহা মুক্ত করিবে বলিয়াই রচিত তাহাই চিত্তকে বদ্ধ করে। এবং ক্রমে দাঁড়ায় এই, মন্ত্র পড়িয়া দীর্ঘ জীবন লাভ করা, মন্ত্র পড়িয়া শত্রু জয় করা ইত্যাদি নানাপ্রকার নিরর্থক দুশ্চেষ্টায় মানুষের মূঢ় মন প্রলুব্ধ হইয়া ঘুরিতে থাকে। এইরূপে মন্ত্রই যখন মননের স্থান অধিকার করিয়া বসে তখন মানুষের পক্ষে তাহা অপেক্ষা শুষ্ক জিনিস আর কী হইতে পারে। যেখানে মন্ত্রের এরূপ ভ্রষ্টতা সেখানে মানুষের দুর্গতি আছেই। সেই-সমস্ত কৃত্রিম বন্ধন-জাল হইতে মানুষ আপনাকে উদ্ধার করিয়া ভক্তির সজীবতা ও সরসতা -লাভের জন্য ব্যাকুল হইয়া উঠে, ইতিহাসে বারংবার ইহার প্রমাণ দেখা গিয়াছে। যাগযজ্ঞ মন্ত্রতন্ত্র যখনই অত্যন্ত প্রবল হইয়া মানুষের মনকে চারি দিকে বেষ্টন করিয়া ধরে তখনই তো মানবের গুরু মানবের হৃদয়ের দাবি মিটাইবার জন্য দেখা দেন ; তিনি বলেন, পাথরের টুকরা দিয়া রুটির টুকরার কাজ চালানো যায় না, বাহ্য অনুষ্ঠানকে দিয়া অন্তরের শূন্যতা পূর্ণ করা চলে না। কিন্তু তাই বলিয়া এ কথা কেহই বলে না যে, মন্ত্র যেখানে মননের সহায়, বাহিরের অনুষ্ঠান যেখানে অন্তরের ভাবস্ফূর্তির অনুগত, সেখানে তাহা নিন্দনীয়। ভাব তো রূপকে কামনা করে, কিন্তু রূপ যদি ভাবকে মারিয়া একলা রাজত্ব করিতে চায় তবে বিধাতার দণ্ডবিধি -অনুসারে তাহার কপালে মৃত্যু আছেই। কেননা, সে যত দিনই বাঁচিবে তত দিনই কেবলই মানুষের মনকে মারিতে থাকিবে। ভাবের পক্ষে রূপের প্রয়োজন আছে বলিয়াই রূপের মধ্যে লেশমাত্র অসতীত্ব এমন নিদারুণ। যেখানেই সে নিজেকে প্রবল করিতে চাহিবে সেইখানেই সে নির্লজ্জ, সে অকল্যাণের আকর। কেননা, ভাব যে রূপকে টানিয়া আনে সে যে প্রেমের টান, আনন্দের টান— রূপ যখন সেই ভাবকে চাপা দেয় তখন সে সেই প্রেমকে আঘাত করে, আনন্দকে আচ্ছন্ন করে— সেইজন্য যাহারা ভাবের ভক্ত তাহারা রূপের এইরূপ ভ্রষ্টাচার একেবারে সহিতে পারে না। কিন্তু রূপে তাহাদের পরমানন্দ, যখন ভাবের সঙ্গে তাহার পূর্ণ মিলন দেখে। কিন্তু শুধু রূপের দাসখত মানুষের সকলের অধম দুর্গতি। যাঁহারা মহাপুরুষ তাঁহারা মানুষকে এই দুর্গতি হইতেই উদ্ধার করিতে আসেন। তাই অচলায়তনে এই আশার কথাই বলা হইয়াছে যে, যিনি গুরু তিনি সমস্ত আশ্রয় ভাঙিয়া চুরিয়া দিয়া একটা শূন্যতা বিস্তার করিবার জন্য আসিতেছেন না ; তিনি স্বভাবকে জাগাইবেন, অভাবকে ঘুচাইবেন, বিরুদ্ধকে মিলাইবেন ; যেখানে অভ্যাসমাত্র আছে সেখানে লক্ষ্যকে উপস্থিত করিবেন, এবং যেখানে তপ্ত বালু-বিছানো খাদ পড়িয়া আছে মাত্র সেখানে প্রাণপরিপূর্ণ রসের ধারাকে বহাইয়া দিবেন। এ কথা কেবল যে আমাদেরই দেশের সম্বন্ধে খাটে তাহা নহে ; ইহা সকল দেশেই সকল মানুষেরই খাটে। অবশ্য এই সর্বজনীন সত্য অচলায়তনে ভারতবর্ষীর রূপ ধারণ করিয়াছে ; তাহা যদি না করিত তবে উহা অপাঠ্য হইত।

'মনে করিয়াছিলাম সংক্ষেপে বলিব। কিন্তু 'নিজের কথা পাঁচ কাহন' হইয়া পড়ে ; বিশেষত শ্রোতা যদি সহৃদয় ও ক্ষমাপরায়ণ হন। ইতিপূর্বেও আপনার প্রতি জুলুম করিয়া সাহস বাড়িয়া গেছে ; এবারেও প্রশ্রয় পাইব এ ভরসা মনে আছে। ইতি ৩রা অগ্রহায়ণ ১৩১৮, শান্তিনিকেতন'

**আর্য্যাবর্ত্তের যে সংখ্যাতে (অগ্রহায়ণ ১৩১৮) রবীন্দ্রনাথের এই প্রত্যুত্তর মুদ্রিত হয় সেই সংখ্যাতেই অক্ষয়চন্দ্র সরকার, ললিতকুমার বন্দ্যোপাধ্যায়ের 'ফোয়ারা' গ্রন্থের সমালোচনা-প্রসঙ্গে, পূর্বসংখ্যা আর্য্যাবর্ত্তে প্রকাশিত তাঁহার অচলায়তন আলোচনার ও রবীন্দ্রনাথের বিরূপ সমালোচনা করেন। অক্ষয়চন্দ্রের আলোচনা সম্বন্ধে রবীন্দ্রনাথ ললিতকুমার বন্দ্যোপাধ্যায়কে পত্রোত্তরে লেখেন—**

'আমার লেখা পড়িয়া অনেকে বিচলিত হইবেন এ কথা আমি নিশ্চিত জানিতাম ; আমি শীতলভোগের বরাদ্দ আশাও করি নাই। অচলায়তন লেখায় যদি কোনো চঞ্চলতাই না আনে তবে উহা বৃথা লেখা হইয়াছে বলিয়া জানিব। সংস্কারের জড়তাকে আঘাত করিব, অথচ তাহা আহত হইবে না, ইহাকেই বলে নিষ্ফলতা। অবস্থাবিশেষে ক্রোধের উত্তেজনাই সত্যকে স্বীকার করিবার প্রথম লক্ষণ, এবং বিরোধই সত্যকে গ্রহণ করিবার আরম্ভ। যদি কেহ এমন অদ্ভুত সৃষ্টিছাড়া কথা বলেন ও বিশ্বাস করেন যে, জগতের মধ্যে কেবল আমাদের দেশেই ধর্মে ও সমাজে কোথাও কোনো কৃত্রিমতা ও বিকৃতি নাই, অথচ বাহিরে দুর্গতি আছে, তবে সত্যের সংঘাত তাঁহার পক্ষে সুখকর হইবে না, তিনি সত্যকে আপনার শত্রু বলিয়া গণ্য করিবেন। তাঁহাদের মন রক্ষা করিয়া যে চলিবে হয় তাহাকে মূঢ় নয় তাহাকে ভীরু হইতে হইবে। নিজের দেশের আদর্শকে যে ব্যক্তি যে পরিমাণে ভালোবাসিবে সে'ই তাহার বিকারকে সেই পরিমাণেই আঘাত করিবে, ইহাই শ্রেয়স্কর। ভালোমন্দ সমস্তকেই সমান নির্বিচারে সর্বাঙ্গে মাখিয়া নিশ্চল হইয়া বসিয়া থাকাকেই প্রেমের পরিচয় বলিতে পারি না। দেশের মধ্যে এমন অনেক আবর্জনা স্তূপাকার হইয়া উঠিয়াছে যাহা আমাদের বুদ্ধিকে শক্তিকে ধর্মকে চারি দিকে আবদ্ধ করিয়াছে ; সেই কৃত্রিম বন্ধন হইতে মুক্তি পাইবার জন্য এ দেশে মানুষের আত্মা অহরহ কাঁদিতেছে— সেই কান্নাই ক্ষুধার কান্না, মারীর কান্না, অকালমৃত্যুর কান্না, অপমানের কান্না। সেই কান্নাই নানা নাম ধরিয়া আমাদের প্রত্যেকের মধ্যে এমন একটা ব্যাকুলতার সঞ্চার করিয়াছে, সমস্ত দেশকে নিরানন্দ করিয়া রাখিয়াছে, এবং বাহিরের সকল আঘাতের সম্বন্ধেই তাহাকে এমন একান্তভাবে অসহায় করিয়া তুলিয়াছে। ইহার বেদনা কি প্রকাশ করিব না। কেবল মিথ্যা কথা বলিব এবং সেই বেদনার কারণকে দিনরাত্রি প্রশ্রয় দিতেই থাকিব ? অন্তরে যে-সকল মর্মান্তিক বন্ধন আছে বাহিরের শৃঙ্খল তাহারই স্থূল প্রকাশ মাত্র। অন্তরের সেই পাপগুলাকে কেবলই বাপু বাছা বলিয়া নাচাইব, আর ধিক্কার দিবার বেলায় ঐ বাহিরের শিকলটাই আছে ? আমাদের পাপ আছে বলিয়াই শাস্তি আছে। যত লড়াই ঐ শাস্তির সঙ্গে ? আর, যত মমতা ঐ পাপের প্রতি ? তবে কি এই কথাই সত্য যে আমাদের কোথাও পাপ নাই, আমরা বিধাতার অন্যায় বহন করিতেছি ? যদি তাহা সত্য না হয়, যদি পাপ থাকে, তবে সে পাপের বেদনা আমাদের সাহিত্যে কোথায় প্রকাশ পাইতেছে ? আমরা কেবলই আপনাকে ভুলাইতে চেষ্টা করিতেছি যে, সমস্ত অপরাধ বাহিরের দিকেই। আপনার মধ্যে যেখানে সকলের চেয়ে বড়ো শত্রু আছে, যেখানে সকলের চেয়ে ভীষণ লড়াই প্রতীক্ষা করিতেছে, সেদিকে কেবলই আমরা মিথ্যার আড়াল দিয়া আপনাকে বাঁচাইবার চেষ্টা করিতেছি। কিন্তু আমি আপনাকে বলিতেছি, আমার পক্ষে প্রতিদিন ইহা অসহ্য হইয়া উঠিয়াছে। আমাদের সমস্ত-দেশ-ব্যাপী এই বন্দীশালাকে একদিন আমিও নানা মিষ্ট নাম দিয়া ভালোবাসিতে চেষ্টা করিয়াছি ; কিন্তু তাহাতে অন্তরাত্মা তৃপ্তি পায় নাই— এই পাষাণ-প্রাচীরের চারি দিকেই তাহার মাথা ঠেকিয়া সে কোনো আশার পথ দেখিতেছে না। বাস রে ! এমন নীরন্ধ্র বেষ্টন, এমন আশ্চর্য পাকা গাঁথনি ! বাহাদুরি আছে বটে, কিন্তু শ্রেয় আছে কি। চারি দিকে তাকাইয়া শ্রেয় কোন্‌খানে দেখা যাইতেছে জিজ্ঞাসা করি। ঘরে বাহিরে কোথায় সে আছে। অচলায়তনে আমার সেই বেদনা প্রকাশ পাইয়াছে। শুধু বেদনা নয়, আশাও আছে। ইতিহাসে সর্বত্রই কৃত্রিমতার জাল যখন জটিলতম দৃঢ়তম হইয়াছে তখনই গুরু আসিয়া তাহা ছেদন করিয়াছেন। আমাদেরও গুরু আসিতেছেন। দ্বার রুদ্ধ, পথ দুর্গম, বেড়া বিস্তর, তবু তিনি আসিতেছেন। তাঁহাকে আমরা স্বীকার করিব না, বাধা দিব, মারিব ; তবু তিনি আসিতেছেন ইহা নিশ্চিত। দোহাই আপনাদের, মনে করিবেন না, অচলায়তনে আমি গালি দিয়াছি বা উপদেশ দিয়াছি। আমি প্রাণের ব্যাকুলতায় শিকল নাড়া দিয়াছি ; সে শিকল আমার, এবং সে শিকল সকলের। নাড়া দিলে হয়তো পায়ে বাজে। বাজিবে না তো কী ! শিকল যে শিকলই সেই কথাটা যেমন করিয়া হউক জানাইতেই হইবে। যে নিজে অনুভব করিতেছে সে অনুভব না

